কৃষ্ণসেবানন্দ সুখ, তাঁহারও কৃষ্ণপ্রেম সুধায় পরম পরিতৃপ্তি! এক স্থানে যথার্থ কৃষ্ণ কিঙ্করের কি পরার্থ, তাহাই সংক্ষেপে কিঞ্চিৎ নিবেদন করিলাম। শ্রীগৌরাঙ্গ তাঁহার এই শিক্ষাষ্টকে জীবের "ভাবাবিষ্ট" এ হেন কৃষ্ণকিঙ্করত্বের আস্বাদনীয়তাই শিক্ষা দিয়াছেন। উপক্রমে যাঁহারা ভব-জ্বালাখী, তাঁহারাই এই মহাশিক্ষার শিক্ষার্থী। তাঁহারাই তাঁহাদের পূর্বকর্ম-দোষজন্যই কৃষ্ণ-সেবক-পদ কৃষ্ণ পদে পুনঃ প্রার্থী।

এবার এ ভব-পারাবার হইতে উদ্ধার পাইয়া, আর ভব-তারণের চরণ ছাড়া না হইলেই কিঙ্কর কৃতার্থ। কিন্তু সেই অচ্যুতের চির চরণাচ্যুত তাঁহারই চরণানুগ্রহ-সাপেক্ষ। ভব-তরঙ্গ-বেগ-বাধা অন্ধ জীবের নিজের সাধ্য কি? সেই কৃপাময় নিজ কৃপায় পার না করিলে আর উপায় নাই। তাই শিক্ষাষ্টকের প্রার্থনা—

"কৃপয়া তব পাদপঙ্কজস্থিতধূলি-
সদৃশং বিচিন্তয়।"—

"তব পদ পঙ্কজের ধূলিকণা প্রায়—
ভাবি মোরে কৃপা করে রাখ হরি! পায়।"

রেণু যেমন পাদ্ম চরণস্থ, ভক্ত দাসও তেমনি ভগবৎপাদপদ্ম চিরলগ্ন হইবার আশী। তাই পাদপদ্মের রেণুরূপ পরিণতির প্রার্থনা। ভক্ত রামপ্রসাদও গেয়েছিলেন, "আমি বিনা মাহিনার চাকর, কেবল চরণ-ধূলার অভিলাষী।" এস্থলে "বিনা মাহিনার চাকর"—কিনা নিষ্কাম ভক্ত, আর "চরণধূলার অভিলাষী"—ফলতঃ সেবা-সান্নিধ্যার্থী।

শ্রীভগবানের পাদপদ্মের রেণুত্ব অর্থাৎ তাঁহার চিরচরণসেবকত্ব ভক্তের প্রার্থনায় প্রার্থিত হইলে, তাহা ভগবৎ-চরণে স্থান পায়। চরণে স্থান পাওয়ায় প্রার্থনাটি চরণে স্থান পাইয়া এবং প্রার্থকের চরণে স্থান পাওয়া, ফলতঃ একই কথা। মূল ভগবদিচ্ছা। জীবের যে পুরুষকার, ফলতঃ তাহাও ভগবদিচ্ছা। গীতায় যে রহস্যভেদ করিয়া ভগবান স্পষ্ট বলিয়াছেন,—"পৌরুষং নৃষু"—অর্থাৎ নরের যে পুরুষকার, তাহাও আমি। তবেই অহং-বুদ্ধি-পরিচালিত ইন্দ্রিয়-চালনারূপ দড়ি-বাঁধা স্বাধীনতা মাত্র জীবের জন্য বিধান করা হইল। শ্রীমৎ রামকৃষ্ণ পরমহংস দেব বলিয়াছেন, "জীব, দড়ীবাঁধা গরু; খুঁটো থেকে দড়ীর লম্বা মাপ যতখানি, জীবের স্বাধীনতা বা পুরুষকার ততখানি বা ততখানির মধ্যে।" সুন্দর দৃষ্টান্ত! দৃষ্টান্তটি যেন দৈব পুরুষকার সমস্যার শাস্ত্রীয় সমাধানসার! যেখানে দশটি জ্ঞান-কর্মেন্দ্রিয়, তৎপরিচালক স্বরূপ একাদশগণিত অন্তরিন্দ্রিয়; আবার তৎপরিচালনার্থ বিবেক-বুদ্ধি এবং এই সমস্তেরই প্রভু বা মূল পরিচালক অহঙ্কার, জীবের প্রতি ভগবানেরই দান বা বিধান, সেখানে সেই সীমার মধ্যে পুরুষকার আছে, আবার সেই সীমার বাহিরে নাই। যত কিছু বেদ-বেদান্ত শাস্ত্র-পুরাণ, যত কিছু জ্ঞান-বিজ্ঞান-শিক্ষা-দীক্ষা, সমস্তই যে ঐ সীমাবদ্ধ স্বাধীন জীবের সেবায় নিয়োজিত! অবিদ্যা বা অহঙ্কার যতদিন, জীবত্ব যতদিন, দ্বৈতজ্ঞান যতদিন, উপাসনা ততদিন, এই

তথাকথিত (So called) পুরস্কার হউন। আলোচ্য শিক্ষাশ্লোকে তৎকাতর ভক্তের প্রার্থনাটুকুই সেই পুরস্কার। ভক্ত বুঝেন, জীবের পুরস্কারের অহঙ্কার কেবল অবিদ্যার উদ্ভব, তাই তিনি আপনার ভগবৎপদধূলিবৎ-পরিণতি কৃপাপূর্ব্বক 'চিন্তা করিতে ("কৃপয়া —বিচিন্তয়") ভগবানকে অনুরোধ করিলেন। এখন ভগবানিচ্ছা পূর্ণ হউক। সমর্পিতাত্ম ভক্তের আর ইচ্ছাবাঞ্ছা কোথায়?

অহঙ্কারে জীব কর্ত্তা, অহঙ্কারে জীব ভোক্তা; ভগবান কেবল ফলদাতা বা বিধাতা। ভক্ত কিন্তু ফল চান না, বরং ফল না চাওয়াই চান। আলোচ্য শিক্ষাশ্লোকে ভক্ত ভগবৎপদধূলিত্ব চাহিয়াছেন। ফলে ভগবৎপদধূলিত্ব ও অহঙ্কারানুবন্ধী-ফলাভিসন্ধিশূন্যত্ব একই কথা। কেবল ভক্তিমার্গ ও জ্ঞানমার্গের আপাতভেদ-বোধক ভাষাভেদ মাত্র। কিঙ্করের প্রভু-পদাশ্রয় চাওয়া কর্ম্মফল চাওয়া নহে। কিঙ্করের কর্ম্ম নিজ জীবত্ব পক্ষে নিষ্কাম; উহা ঈশ্বরার্থক—কেবল প্রভুপ্রীতিকাম। তবে এই যে চরণরেণুর প্রার্থনারূপ কর্ম্ম-বিশেষ, ইহাও ভগবৎপ্রীতিকাম; কারণ ভগবান ইহাতেই প্রীত। "ভক্তিপ্রিয়ো মাধবঃ" একথা তাঁহার শাস্ত্রেই তিনি নিজমুখে বলিয়াছেন। ভক্তি কি? তাঁহার শাস্ত্রেই তিনি বলাইয়াছেন—"পরানুরক্তিরীশ্বরে।" ফলে ভগবৎপদরেণুর প্রার্থনা সেই পরানুরক্তিরই ফল। ভগবৎপদরেণুত্ব সেই পরানুরক্তিরই পরম পরিণাম।

আর ভগবানের কথা কি, আহা! ভক্ত-কাঙ্গাল আমরা ভগবদ্ভক্তের পদরেণুত্ব পাইলেই কৃতার্থ হইতাম। অহো! সুদীন ভক্তোক্তিতেই বাক্ত হইয়াছে,—

তদ্দাসদাসদাসানাং দাসত্বং দেহি মে প্রভো!

অর্থাৎ—

তব দাস, তাঁর দাস, তাঁর দাস যত আর,
কৃতার্থ করহে প্রভো! দিয়ে দাস্য তাঁসবার।

চরণরেণুত্বই চিরদাসত্ব বা চরম দাসত্ব। আহা! পরাৎপর পরমপ্রিয়তম প্রভুর দাসানন্দ কৃতার্থ দাসের দাসত্বই সর্ব্বস্ব-অবিদ্যাপ্রতারিত, প্রভুপদাশ্রিত পরিতাপিত্চিত্ত ভব-ভীত ভৃত্যের প্রভু-পদে পুনঃপদাশ্রয়প্রার্থনাসূচক এই শিক্ষা-শ্লোকটির ভাবসুধার কণিকা-প্রসাদ পাইয়া দীনদাস গাইয়াছেন,—

নাথ হে!
নিত্য ও চরণে, ভৃত্য জীবগণে,
মানব-দানব-দেবা।
মায়ায় মজিয়ে, রয়েছ ভাজিয়ে,
ভেদেছেন চরণ-সেবা॥
ছিনু পদলগ্ন, হনু ভবমগ্ন,
ডুবে গেল ভগতরী।
হায় কি উপায়! কিঙ্করে কৃপায়,
রাখ পায় প্রভু হরি॥
মায়া-মদে মরি আর যেন হরি!
শ্রীপদ ছাড়া না হই।
পদ্মে রেণু যথা, অনুদিন তথা
পদরেণু হয়ে রই॥
অধম তারণ সে চারু চরণ
সুচির শরণ করি।
মনোপ্রাণ খুলি, প্রেমানন্দে গলি,
বল হরেকৃষ্ণ হরি॥

শ্রীশরদিন্দু মিত্র।
(যশোহর।)

ত্যাগে সত্ত্বনিধিঃ কুর্য্যান্নপ্রত্যুপকৃতিস্পৃহাম্।
কর্ণঃ কুণ্ডলদানেঽভূৎ কলুষঃ শক্তিযাচ্ঞয়া॥
১৯

বলি রাজার গুরু শুক্রাচার্য্য বলিকে কহিয়াছিলেন যে "তোমার প্রতিশ্রুত তিন-পাদ ভূমি বামন দেবকে প্রদান করিও না, করিলে তোমার মহান্ অনিষ্ট হইবে, কারণ—

ন তদ্দানং প্রশংসন্তি যেন বৃত্তি র্বিপদ্যতে।
৮ স্কন্ধে ১৯ অধ্যায়ে ২৮৩।

যাহাতে বৃত্তি বিপন্ন হয়, এরূপ দানকে প্রশংসা করা যাইতে পারেনা।

দত্তানুতাপী-দোষ যথা—

সম্ভোগ সম্বিদ্ বিষমোঽতিমানী দত্তানুতাপী কৃপণো বলীয়ান্।
বর্গপ্রশংসী বনিতাসুদ্বেষ্টা এতে পরে সপ্ত নৃশংসবর্গাঃ॥ ১৭
উদ্যোগ পর্ব্বণি ৪২ অধ্যায়।

আশাং দত্বাঽদাতারং দানকালে নিষেধকম্।
দত্বা সন্তপ্যতে যস্তু তমাহুর্ব্বক্ষ্যাকম্॥
[ যমস্মৃতিঃ ] ১৮।

সাত্বিক ত্যাগ করিবে, তাহাতে উপকারের স্পৃহা করিবে না; কর্ণ কুণ্ডলদান কালে শক্তি যাচ্ঞা করিয়া কলুষ চিত্ত হইয়াছিলেন, [ এ বিষয়ে মহাভারতে বন পর্ব্বে ৩০৯ অধ্যায়ে উপাখ্যান যথা,—

হস্তিনাপুরে কর্ণ মধ্যাহ্ন কালে জল হইতে উঠিয়া, যখন কৃতাঞ্জলি হইয়া সূর্য্য-দেবের স্তব করিতেন, তখন ধনের নিমিত্ত যে কেহ তাঁহার নিকট যাইতেন, সকলকে প্রার্থনানুযায়ী দ্রব্য দান করিতেন। এই দেখিয়া ইন্দ্র ব্রাহ্মণের বেশে তাঁহার নিকট গিয়া, তাঁহার শরীরজাত কবচ ও কুণ্ডল প্রার্থনা করিলেন; কবচ ও কুণ্ডল জন্য কর্ণ সকলের অবধ্য হইয়াছিলেন, সুতরাং দিতে স্বীকার না করিয়া, তৎপরিবর্ত্তে অন্য বহু মূল্য দ্রব্য লইতে কহিলেন, কিন্তু ব্রাহ্মণ স্বীকার পাইলেন না। পরিশেষে কর্ণ ইন্দ্রকে চিনিতে পারিয়া কহিলেন "বাসব! আমার কবচ ও কুণ্ডল পরিবর্ত্তে আপনি আমার সেনামুখে শত্রুসংহারকারিণী অমোঘা শক্তি প্রদান করুন"।

"বর্ম্মণা কুণ্ডলাভ্যাঞ্চ শক্তিং মে দেহি বাসব।
অমোঘাং শত্রু সঙ্ঘানাং ঘাতিনীং পৃতনা-মুখে॥" ২১॥

উপকার আশা না করিয়া দান করা কর্ত্তব্য—

পাত্রেভ্যো দীয়তে নিত্যমনপেক্ষ্য প্রয়োজনম্।
কেবলং ধর্ম্মবুদ্ধ্যা যৎ ধর্ম্মদানং প্রচক্ষতে॥
( দেবলস্মৃতিঃ। )

উপকার আশায় যে দান, উহা অদান—

অদত্তস্তু ভয়ক্রোধহর্ষশোকরুগর্দ্দিতৈঃ।
* * *
বালমূঢ়া স্বতন্ত্রার্ত্তমত্তোন্মত্তাপবর্জ্জিতম্।
কর্ত্তা মমেদং কর্ম্মেতি প্রতিলাভেচ্ছয়া চ যৎ॥১০
নারদস্মৃতি। ৫। ] ১৯।

ব্রাহ্মণের অবমাননা করিবে না, কারণ ব্রহ্মশাপ দুঃসহ; ব্রহ্মশাপে তক্ষকাগ্নিতে পরীক্ষিৎ বিনষ্ট হইয়াছিলেন (এই উপাখ্যান মহাভারতে আদি পর্ব্বে ৪১ অধ্যায়ে—

একদিন রাজা পরীক্ষিৎ মৃগয়া করিতে গিয়াছিলেন। একটী পলাতক মৃগের অন্বেষণে শমীক মুনির আশ্রমে গমন করিয়া ধ্যানস্থিত মুনিকে মৃগের বিষয় জিজ্ঞাসা করিলেন। মুনি কোন বাক্য উচ্চারণ না করাতে, ক্ষুৎপিপাসাশ্রমাতুর রাজা মৌন-ব্রতধারী ঋষির গলে ধনুর দ্বারা একটি মৃত সর্প যোজনা করিয়া দিলেন। ঋষি-পুত্র শৃঙ্গী সহক্রীড় বালকের মুখে সেই বৃত্তান্ত শ্রবণ করিয়া, আশ্রমে পিতাকে তদবস্থ দেখিয়া, ক্রুদ্ধ হইয়া পরীক্ষিৎকে শাপ দিয়াছিলেন যে, যে রাজপাংশুল আমার পিতার স্কন্ধে মৃতসর্প যোজনা

ব্রাহ্মণাবমানস্তু ব্রহ্মশাপোহি দুঃসহঃ।
তক্ষকাগ্নৌ ব্রহ্মশাপাৎ পরীক্ষিদগমৎ ক্ষয়ম্॥ ২০

দত্তা রত্নোন্নতং ধর্ম্মং নাচরেদেব নিষ্ফলম্।
ব্রাহ্মণ্যদম্ভদম্ভান্ত বিদ্যা কর্ণস্য নিষ্ফলা ॥২১

নাসেব্য সেবয়ানঘ্যাদ্‌ দৈবাধীনে ধনে খিদ্যন্।
ভীষ্ম-দ্রোণাদয়ো যাতাঃ স্বয়ং দুর্য্যোধনা-
প্রয়াং॥ ২২

করিয়াছে, সেই পাপকে পরমেশ্বর তক্ষক অস্ত হইতে সপ্তাহ মধ্যে যম-সদনে নীত করুক—
যোহসৌবৃষলা ভাভনা তথা কৃচ্ছ্রগতস্য চ।
স্কন্ধে মৃতং সমাসাক্ষীৎ পন্নগং রাজ-
কিল্বিষী ॥ ১২
তং পাপমতিসংক্রুদ্ধস্তক্ষকঃ পন্নগেশ্বরঃ।
আশীবিষস্তিগ্মতেজাম্মদ্বাক্যবলচোদিতঃ ॥১৩
নেষ্যত্যাগ্নিতোনেত্যা যমস্য সদনং প্রতি।
দ্বিজানামবমন্তারং কুরূণামযশস্করম্ ॥ ১৪)

ব্রাহ্মণের শ্রেষ্ঠত্ব ও পূজ্যত্ব বিষয়ে শ্রীকৃষ্ণও শ্রুতদেবকে কহিয়াছিলেন—
ন ব্রাহ্মণান্ মে দয়িতং রূপমেতচ্চতুর্ভুজং।
সর্ব্ববেদময়ো বিপ্রঃ সর্ব্বদেবময়োহহম্ ॥৪০
শ্রীভাগবতে ১০ স্কন্ধে ৮৬ অধ্যায়ে।

এই প্রাধান্য প্রদর্শন জন্য তিনি ভৃগু-মুনির পদাঘাত বক্ষে ধারণ করিয়াছেন—
শয়ানং শ্রিয় উৎসঙ্গে পদা বক্ষস্যতাড়য়ৎ। ১
শ্রীভাগবতে ১০স্কন্ধে ৮৯ অঃ

বেদেও ব্রাহ্মণকে শ্রেষ্ঠ বলিয়া বর্ণন করিয়াছেন।—
"ব্রাহ্মণোঽস্য মুখমাসীদ্বাহূ রাজন্যঃ কৃতঃ।
উরূতদস্য যদ্বৈশ্যঃ পদ্ভ্যাং শূদ্রো অজায়ত ॥"
ঋগ্বেদ সংহিতায়াং ৮ অষ্টকে ৪ অঃ ১৭বর্গে ১২
শুক্লযজুর্ব্বেদ সংহিতায়াং ৩১ অঃ ১১।
অথর্ব্ববেদ সংহিতায়াং ১৯ কাণ্ডে ৬প্র-
পাঠকে ৬।

সেই বিরাট পুরুষের মুখ হইতে ব্রাহ্মণ হইয়াছিলেন......ইত্যাদি] ২০

দম্ভ পূর্ব্বক কোন ধর্ম্ম আচরণ করিবে না, কারণ তাহা পরিশেষে নিষ্ফল হয়। কর্ণের ব্রাহ্মণ্যদম্ভে লব্ধ অস্ত্রবিদ্যা নিষ্ফল হইয়াছিল। (এ বিষয়ে মহাভারতে শান্তি পর্ব্বে রাজধর্ম্মে তৃতীয়াধ্যায়ে উপাখ্যান—

কর্ণ পরশুরামের নিকট ব্রাহ্মণ বলিয়া পরিচয় দিয়া সমুদয় ব্রহ্মাস্ত্র-বিদ্যা শিক্ষা করিয়াছিলেন। একদিন পরশুরাম কর্ণের উৎসঙ্গে মস্তক স্থাপন করিয়া নিদ্রা যাইতে ছিলেন। ইতিমধ্যে মাংস ও রুধির ভোজী একটি কীট আসিয়া কর্ণের উরুদেশ ভেদ করিতে আরম্ভ করে, কিন্তু গুরুর নিদ্রাভঙ্গ ভয়ে কর্ণ সে যাতনা সহ্য করিয়া রহিলেন। পরশুরাম নিদ্রাভঙ্গে যখন কর্ণের উরু রুধিরাক্ত দেখিলেন, তখন ক্রুদ্ধ হইয়া কহিলেন "মূঢ়! তোর ধৈর্য্য দেখিয়া তোরে ক্ষত্রিয় বলিয়া বোধ হইতেছে, তুই সত্য পরিচয় দে"। তখন কর্ণ ভূতলে পতিত হইয়া অঞ্জলি বদ্ধ করিয়া কহিলেন "হে ভার্গব! ব্রাহ্মণ ও ক্ষত্রিয় হইতে উদ্ভব যে সূত জাতি, আমি সেই সূতকুলোদ্ভব কর্ণ, বিদ্যাদাতা গুরু পিতৃপদবাচ্য জানিয়া আপনাকে ব্রাহ্মণ বলিয়া পরিচয় দিয়াছিলাম; এক্ষণ আমার প্রতি প্রসন্ন হউন"। তখন পরশুরাম কহিলেন "মূঢ়! যখন তুই অস্ত্রলোভে আমার নিকট মিথ্যোপচার করিয়াছিলি, তখন এই সকল ব্রহ্মাস্ত্র তোর নিকট প্রতিভা পাইবে না"।
যস্মান্মিথ্যোপচরিতোহস্ত্রলোভাদিহত্বয়া।
তস্মাদেতদ্ধিতে মূঢ় ব্রহ্মাস্ত্রং প্রতিভাস্যতি॥)

ইহা দিলাম, যজ্ঞ করিলাম, অধ্যয়ন করিলাম, ব্রত করিলাম, এইরূপ দম্ভ করিলে তাহার কারণ হয়, অর্থাৎ অধোগতি হয়; তজ্জন্য দম্ভ পরিত্যাগ করা কর্ত্তব্য।
ইতিদত্তমিতি যজ্ঞ ইতি ব্রতম্।
ইত্যেতানি ভয়াত্ম্যাস্তানি বর্জ্জ্যানি সর্ব্বশঃ।
আদিপর্ব্বণি ৯০ অধ্যায়ে।
নাস্তিক্যং বেদনিন্দাঞ্চ দেবতানাঞ্চ কুৎসনম্।
দ্বেষং দম্ভঞ্চ মানঞ্চ ক্রোধং তৈক্ষ্ণ্যং চ
বর্জ্জয়েৎ॥ ১৬৩ মনুঃ ৪ অধ্যায়ে।
সৎকারমানপূজার্থং তপোদম্ভেন চৈব যৎ।
ক্রিয়তে তদিহ প্রোক্তং রাজসং চলমধ্রুবম্ ॥
গীতা ১৭ অধ্যায়ে ১৮] ২১.

নীচসেবা দ্বারা দৈবাধীন ধনোপার্জ্জনে

পরপ্রাণপরিত্রাণপরঃ কারুণ্যবান্ ভবেৎ।
মাংসং কপোতরক্ষার্থে স্বং শ্যেনায় দদৌ
শিবিঃ ॥ ২৩

যুদ্ধ করিবে না; ভীষ্ম-দ্রোণাদি দুর্য্যোধনের আশ্রয় লইয়া বিনষ্ট হইয়াছিলেন; (দুর্য্যোধনের স্বভাব যে অত্যন্ত নীচ, তাহা তাঁহার মাতা গান্ধারী দেবীও ধৃতরাষ্ট্রকে কহিয়াছিলেন, যথা—"হে রাজন্! সেই পাপাত্মা দুর্য্যোধন কাম ও ক্রোধের বশ ও সম্পূর্ণ মোহযুক্ত হইয়াছে—

স এষ কামমন্যুভ্যাং প্রলব্ধো মোহমাস্থিতঃ।
উদ্যোগ পর্ব্বণি ১২৮ অধ্যায়ে।

শ্রীকৃষ্ণ যখন সন্ধির জন্য দুর্য্যোধনের সমীপে গমন করিয়াছিলেন, তখন দুর্য্যোধন কহিয়াছিলেন—

যাবদ্ধি তীক্ষ্ণয়া সূচ্যাবিধ্যেদগ্রেণ কেশব।
তাবদপ্যপরিত্যাজ্যং ভূমের্নঃ পাণ্ডবান্ প্রতি ॥
২৬ ঐ ১২৬ অধ্যায়)

নীচসেবা-দোষ যথা—গরুড়পুরাণে ১১৫ অধ্যায়ে—

দাতা দরিদ্রঃ কৃপণোঽর্থযুক্তঃ
পুত্রোঽবিধেয়ঃ কুজনস্য সেবা।
পরাপকারেষু নরস্য মৃত্যুঃ
প্রজায়তে দুশ্চরিতানি পঞ্চ ॥ ১৭।
কান্তাবিয়োগঃ স্বজনাপমান-
ঋণস্য শেষঃ কুজনস্য সেবা।
দরিদ্রভাবাৎ বিমুখাশ্চ মিত্রা
বিনাগ্নিনা পঞ্চ দহন্তি তীব্রাঃ ॥ ১৮।
মৃত্যুঃ কিং বদ দুর্জ্জনেষু নতিঃ——"
সপ্তরত্নম্।]

অন্যের প্রাণ পরিত্রাণ জন্য করুণাবান্ হইবে; কপোতরক্ষার জন্য শিবি রাজা নিজ মাংস শ্যেন পক্ষীকে দান করিয়াছিলেন। (এ বিষয়ে মহাভারতে বনপর্ব্বে ১৩১ অধ্যায়ের আখ্যায়িকা—

মহাত্মা রাজা শিবিকে পরীক্ষা করিবার জন্য একদিন ইন্দ্র শ্যেনপক্ষীরূপ ও অগ্নি কপোতরূপ ধারণ করিয়া তাঁহার যজ্ঞস্থলে উপস্থিত হইয়াছিলেন। কপোত শ্যেনপক্ষীর ভয়ে শিবি রাজার উরুদেশে আশ্রয় গ্রহণ করিয়াছিলেন। শ্যেন কহিলেন "রাজন্! আপনি ধার্ম্মিক রাজা বলিয়া প্রসিদ্ধ, তবে আপনি আমার আহার না দিয়া আমার কষ্ট দিতেছেন কেন?" শিবি কহিলেন "এই পক্ষী ভীত হইয়া আমার শরণাগত হইয়াছে—শরণাগতকে রক্ষা করা ধার্ম্মিকের কার্য্য।" শ্যেন কহিলেন "রাজন্! আমার অনেকগুলি পরিবার; আমি অনাহারে প্রাণত্যাগ করিলে তাহাদের গতি কি হইবে?" শিবি কহিলেন "ইহার পরিবর্ত্তে যাহা রুচি হয়, বল, আমি তৎক্ষণাৎ দিব।" শ্যেন কহিলেন "আমার অন্য মাংসের রুচি নাই, যদি তোমার শরীরের মাংস এই কপোতের সহিত তুলায় ওজন করিয়া দাও, তাহা হইলে লইতে পারি।" রাজা শিবি কপোতের সহিত তোল করিয়া নিজ শরীর হইতে মাংস কর্ত্তন করিয়া দিয়াছিলেন। যখন সমুদায় শরীরের মাংস দিয়াও কপোতের সমান হইল না, তখন রাজা স্বয়ং তুলায় আরোহণ করিয়াছিলেন—

ন বিদ্যতে যদা মাংসং কপোতেন সমং ধৃতম্।
ততউৎকৃত্তমাংসোঽসাবারুরোহ স্বয়ং তুলাম্ ॥

অদ্বেষ পেশলং দুর্ব্বাগ্রমঃ কুসুম-কোমলম্।
বজুষ দ্বেষদোষেণ দেবদানব সংকরঃ ॥ ২৪

শরণাগতকে ত্যাগ করা পাপ, যথা—

যোহি কশ্চিদ্দ্বিজান্ হন্যাদ্ গাং বা লোকস্য মাতরং।
শরণাগতঞ্চ ত্যজতে তুল্যং তেষাং হি পাতকম্ ॥ ৬
বনপর্ব্বণি ১৩১ অধ্যায়ে।

যে কেহ ব্রাহ্মণ অথবা লোকমাতা গাভী বধ করে কিম্বা শরণাগতকে ত্যাগ করে, সকলেরই তুল্য পাপ।] ২৩

কুসুমের ন্যায় কোমল মনকে দ্বেষ

অবিস্মৃতোপকারঃ স্যাৎকুর্ব্বীত কৃতঘ্নতাম্।
হত্বোপকারিণং বিপ্রো নাড়ীজঙ্ঘমধশ্চ্যুতঃ॥

২৫

পূর্ণ করিবে না, কারণ দ্বেষ দোষে দেব ও দানবের যুদ্ধ হইয়াছিল।

( সমুদ্রমন্থনকালে যখন পরিশেষে অমৃত উত্থিত হইয়াছিল, তখন অমৃত পান জন্য দেব-দানবের ভয়ানক যুদ্ধ হইয়াছিল ; এই উপাখ্যান আদিপর্ব্বে ১৯ অধ্যায়ে—

"ততঃ প্রবৃত্তঃ সংগ্রামঃ সমীপে লবণাম্ভসঃ।
সুরাণামসুরাণাঞ্চ সর্ব্বঘোরতরো মহান্॥ )

দ্বেষ করা ভাল নহে। দ্বেষ ক্লেশমূল—

অবিদ্যাস্মিতারাগদ্বেষাভিনিবেশাঃ পঞ্চক্লেশাঃ
পাতঞ্জলদর্শনে সাধনপাদে ৩ সূত্রম্।

অবিদ্যা, অস্মিতা, রাগ, দ্বেষ ও অভিনিবেশ, এই পঞ্চ ক্লেশ। দুঃখানুশয়ী দ্বেষঃ। ৮

ঐ ঐ

রাগদ্বেষাদিযুক্তানাং ন সুখং কুত্রচিৎ দ্বিজ।
গরুড় পুরাণে ১১৩ অধ্যায়ে। ৫৮ ] ২৪

কখনও উপকার বিস্মৃত হইবে না ও কৃতঘ্নতা করিবে না ; বিপ্র গৌতম উপকারী নাড়ীজঙ্ঘ নামে বককে বধ করিয়া অধোগতি প্রাপ্ত হইয়াছিলেন।

[ এ বিষয়ে শান্তি পর্ব্বে ১৬৮ হইতে ... অধ্যায় পর্য্যন্ত বকনাড়ীজঙ্ঘোপাখ্যান উহার সংক্ষিপ্ত ইতিহাস এই—ব্রাহ্মণ গৌতম অত্যন্ত দুঃখী ছিলেন। তিনি বক নাড়ীজঙ্ঘের সহিত মিত্রতা করিয়া তাহাকে দুঃখের অবস্থা কহিয়াছিলেন। বকের বিরূপাক্ষ নামে এক রাক্ষস বন্ধু ছিল। বিরূপাক্ষ গৌতমকে প্রভূত ধনদান করিয়াছিলেন। গৌতম দেশে যাওয়া স্থির করিয়া চিন্তা করিল যে, সঙ্গে খাদ্য দ্রব্য কিছু নাই, কি প্রকারে এত দূরপথ যাইব ? একদিন রাত্রে উভয়ে একস্থানে শয়ন করিয়াছিল। ব্রাহ্মণের রক্ষার জন্য বক অগ্নি স্থাপন করিয়াছিল। ব্রাহ্মণ বককে সেই অগ্নিতে দগ্ধ করিয়া লইয়া দেশে যাইতে ছিলেন। রাক্ষস জানিতে পারিয়া ব্রাহ্মণকে ধৃত করিয়া আনিয়া খণ্ড খণ্ড করিয়া রাক্ষসদিগকে আহার জন্য দিয়াছিলেন।

কৃতঘ্নতা পাপ, যথা—

কুতঃ কৃতঘ্নস্য যশঃ কুতঃ স্থানং কুতঃ সুখম্।
অশ্রদ্ধেয়ঃ কৃতঘ্নোহি কৃতঘ্নে নাস্তি নিষ্কৃতিঃ॥
মিত্রদ্রোহো ন কর্ত্তব্যঃ পুরুষেণ বিশেষতঃ।
মিত্রধ্রুক্ নরকং ঘোরমনন্তং প্রতিপদ্যতে॥
পরিত্যাজ্যো বুধৈঃ পাপঃ কৃতঘ্নো নিরপত্রপঃ
মিত্রদ্রোহী কুলাঙ্গারঃ পাপকর্ম্মা নরাধমঃ॥
শান্তিপর্ব্বণি ১৭৩ অধ্যায়ে। ] ২৫

স্ত্রীজিতো নভবেদ্ধীমান্ গাঢ়রাগবশীকৃতঃ।
পুত্রশোকাদ্দশরথো জীবং জায়াজিতোহত্যজৎ॥ ২৬

বুদ্ধিমান্ ব্যক্তি গাঢ় অনুরাগবশ হইয়া স্ত্রীজিত হইবে না ; রাজা দশরথ স্ত্রীজিত হইয়া পুত্রশোকে জীবন বিসর্জ্জন করিয়াছিলেন। ( এই উপাখ্যান বাল্মীকীয় রামায়ণে ও অধ্যাত্মরামায়ণে অযোধ্যা কাণ্ডে বিস্তৃত বর্ণিত আছে। )

পুরুষ স্ত্রীর বশ না হইয়া স্ত্রীকে বশে রাখা কর্ত্তব্য। স্ত্রী বশবর্ত্তিনী না হইলে, সংসার দুঃখের আকর হইয়া থাকে—

... ... বিদ্যা
অবৈদিতা সজ্জনসঙ্গতিশ্চ।
ইষ্টা চ ভার্য্যা বশবর্ত্তিনী চ
দুঃখস্য মূলোদ্ধরণানি পঞ্চ॥ ২০
গরুড় পুরাণে ১১৫ অধ্যায়ে।

স্ত্রীতে স্বামীর প্রভুতা, সুখের বিষয়—
উপপন্নাহি দারেষু প্রভুতা সর্ব্বতোমুখী।
শকুন্তলে ৫ অঙ্কে।

যেস্থানে স্ত্রীর কর্ত্তৃত্ব, সেস্থানে বাস করা কর্ত্তব্য নহে—

স্ত্রীনায়কে ন বস্তব্যং বস্তব্যং বালনায়কে।৬
গারুড়ে ১১৫ অধ্যায়ে।

যস্য ভার্য্যা গুণজ্ঞাচ ভর্ত্তারমনুগামিনী।
অল্পাল্পেন তু সন্তুষ্টা সা প্রিয়া ন প্রিয়া প্রিয়া॥২৪
গারুড়ে ১০৮ অধ্যায়ে ] ২৭

ন স্বয়ং সংস্তুতিপদৈর্গ্লানিং গুণগণং নয়েৎ।
স্বগুণ-স্তুতিবাদেন যযাতিরপতৎ দিবঃ॥ ২৭

নিজ গুণ বর্ণনদ্বারা নিজ গুণকে মলিন করিবে না; যযাতি রাজা স্বগুণ বর্ণনা করিয়া স্বর্গভ্রষ্ট হইয়াছিলেন।

(রাজা যযাতি এক বৎসর বায়ু ভক্ষণাদি কঠোর তপস্যাবলে স্বর্গারোহণ করেন। একদিন ইন্দ্র যযাতিকে কহিয়াছিলেন "হে নহুষতনয়! যখন তুমি গৃহাশ্রমের সমুদায় কর্ম্ম শেষ করিয়া বন গমন করিয়াছিলে, তখন তপস্যায় কাহার তুল্য হইয়াছিলে, বল। যযাতি কহিয়াছিলেন "হে ইন্দ্র! দেব মানব, গন্ধর্ব্ব প্রভৃতির মধ্যে আমি কাহাকেও আমার তুল্য তপস্বী দেখি নাই"। ইন্দ্র বলিয়াছিলেন "রাজন্! যখন তুমি অন্যের প্রভাব না জানিয়া তোমা অপেক্ষা শ্রেষ্ঠ সকলকে অবমাননা করিলে, তখন তোমার সমুদায় পুণ্যের ক্ষয় হইবে; সুতরাং তোমার স্বর্গভোগেরও শেষ হইল, অতএব তুমি স্বর্গভ্রষ্ট হও,—

যদাবমংস্থাঃ সদৃশঃ শ্রেয়সশ্চ অল্পীয়সশ্চাবিদিতপ্রভাবঃ।
তস্মাল্লোকাস্ত্বন্তবন্তস্তবেমে ক্ষীণে পুণ্যে পতিতাস্যদ্য রাজন্॥ ৩।

ভারতে আদিপর্ব্বণি ৮৮ অধ্যায়ে)

আত্মপ্রশংসা করিলে নরকগামী হইতে হয় ও শৃগাল প্রভৃতি নিকৃষ্ট জন্ম গ্রহণ করিতে হয়,—

ইমং ভৌমং নরকং তে পতন্তি লালপ্যমানা নরদেব সর্ব্বে।
তে কঙ্কগোমায়ুবলাশনার্থং ক্ষীণা বিবৃদ্ধিং বহুধা ব্রজন্তি॥ ৪

আদি পর্ব্বণি ৯০ অধ্যায়ে।

যযাতি কহিয়াছিলেন "হে নরদেব! যাহারা আত্মপ্রশংসা করে, তাহারা নরকে গমন করে,—

ইমং ভৌমং নরকং তে পতন্তি লালপ্যমানা নরদেব সর্ব্বে। ৪

আদি পর্ব্বণি ৯০ অধ্যায়ে।

ত্যজেন্মৃগয়া ব্যসনং হিংসয়াতি মলীমসম্।
মৃগয়ারসিকঃ পাণ্ডুঃ শাপেন তনুমত্যজৎ॥ ২৮

বিবেকী ব্যক্তি দয়াবান হইবেন, প্রতিক্রিয়াচরণ করিবেন না, নির্ভয় ও আত্মশ্লাঘাহীন হইবেন,—

মৃদুঃ স্যাদপ্রতিক্রূরো বিস্রব্ধস্ত্বাদকথনঃ। ৮
শান্তিপর্ব্বণি ১৭৭ অধ্যায়ে।
ইষ্টং দত্তমধীতং বা বিনশ্যত্যনুকীর্ত্তনাৎ।
দেবলঃ] ২৭

হিংসায় অতিমলিন মৃগয়াব্যসন ত্যাগ করিবে; মৃগয়াসক্ত পাণ্ডু রাজা শাপে তনুত্যাগ করিয়াছিলেন। (এ বিষয়ে ভারতে আদি পর্ব্বে ১১৮ অধ্যায়ে এই উপাখ্যান যথা—পাণ্ডু রাজা মৃগপরিবেষ্টিত অরণ্যে বিচরণ করিতে করিতে মৈথুনাসক্ত এক মৃগকে দর্শন করিয়া, শর দ্বারা সেই মৃগ ও মৃগীকে বিদ্ধ করিয়াছিলেন। কিমিন্দম নামে মুনি মৃগরূপ হইয়াছিলেন। তিনি পাণ্ডুকে শাপ দিয়াছিলেন যে "তুমি যেরূপ নির্দ্দয় ব্যবহার করিয়াছ, তদ্রূপ তুমি যখন কামমোহিত হইয়া অবশ হইবে, তখন তুমি আমার ন্যায় জীবনান্তকর দশা প্রাপ্ত হইবে"। রাজা পাণ্ডুর কুন্তী ও মাদ্রী নাম্নী দুই পত্নী ছিলেন। মাদ্রী পাণ্ডুর সহিত বনে গমন করিয়াছিলেন। তথায় একদিন কামাসক্ত হইয়া মাদ্রীতে মৈথুনাসক্ত হওয়ায়, মুনিশাপে দেহ ত্যাগ করিয়াছিলেন—

যথাহং হিংসিতো যস্মাৎ তস্মাৎ ত্বামপ্যহং শপে।
ত্বয়োনৃশংসকর্ত্তারমবশং কামমোহিতম্॥
জীবিতান্তকরো ভাব এবমেবাগমিষ্যতি॥)

জীবহিংসাদোষ যথা—

ন ভূতানামহিংসায়া জ্যায়ান্ ধর্ম্মোঽস্তি কশ্চন। ৩০।
শান্তিপর্ব্বণি ২৭১ অধ্যায়ে।

জীবসকলের অহিংসা অপেক্ষা শ্রেষ্ঠ ধর্ম্ম আর নাই।] ২৮

কিংপেদ্ বাক্পেশ্যংস্তীক্ষ্ণান্ পাংশ্বাঝুপান্-
তান্।

বাক্পাশুস্ত্রাক্যাচক্রে ভীমঃ কুরুকুল-
ক্ষয়ম্॥ ২৯

কার্য্যেপুরিত তীক্ষ্ণ বাক্যের ক্ষেপণ করিবে না; ভীম বাক্যাবকাক্রোধে কুরুকুলকে ক্ষয় করিয়াছিলেন।

[ দুর্য্যোধন ভীমকে অত্যন্ত দুর্ব্বাক্য করিয়াছিলেন, ভীম তজ্জন্য কোপে কুরুকুল ধ্বংস করিয়াছিলেন ]

কাহারও কর্কশ বাক্য বলা উচিত নহে। বিদুর ধৃতরাষ্ট্রকে নীতি কহিয়াছিলেন "রাজন্! পরুষবাক্য বক্ষচ্ছেদন করিলে তাহা হইতে অঙ্কুর নির্গত হয় না; সুতরাং কাহাকেও দুর্ব্বাক্য কহিবে না—

রোহতে সায়কৈর্বিদ্ধং বনং পরশুনা হতং।
বাচাদুরুক্তং বীভৎসং ন সংরোহতি বাক্-
ক্ষতম্॥ ৭৭

উদ্যোগপর্ব্বণি ৩৩ অধ্যায়।

সংরোহত্যেষুণা বিদ্ধং বনং পরশুনা হতম্।
বাচাদুরুক্তং বীভৎসং ন প্ররোহতি বাক্-
ক্ষতম্।

বামন পুরাণে ৫৪ অধ্যায়ে।

বাক্যোক্তিশল্যাদুরুদ্ধর্ত্তুং নশক্যং মনিসং যতঃ।

শুক্রনীতি, ৩ অধ্যায়ে।

মহাদেবও সতীকে কহিয়াছিলেন—

তথারিভির্নব্যথতে শিলীমুখৈঃ শেতেহর্দ্দিতাঙ্গো হৃদয়েনদূয়তা।

স্বানাং যথা বক্রধিয়াং দুরুক্তিভির্দিবানিশং তপ্যতি মর্ম্মতাড়িতঃ। ১৯

শ্রীভাগবতে ৪স্কন্ধে ৩ অধ্যায়ে।

শত্রুর শরে হৃদয় সেরূপ বিদ্ধ হয় না, যেরূপ আত্মীয় ব্যক্তির দুর্ব্বাক্যে হৃদয় বিদ্ধ হয়; কারণ প্রথমোক্ত ব্যক্তি হৃদয়ে ব্যথা পাইয়াও নিদ্রা যায়, কিন্তু শেষোক্ত দিবানিশি মর্ম্মে ব্যথা পায়। ] ২৯

পরেষাং ক্লেশদং কুর্য্যান্ন পৈশুন্যং প্রভোঃ প্রিয়ম্।

পৈশুন্যেন গতৌ রাহোশ্চন্দ্রার্কৌ ভক্ষণীয়-
তাম্॥ ৩০

( ক্রমশঃ )

শ্রীবিধুভূষণ দেব।

---

* প্রভুর প্রিয়াচরণ করিতে গিয়া কাহাকেও অন্যকে অন্য ক্লেশ দিবে না, সূর্য্য ও চন্দ্র ক্রুরতা করায় রাহুর ভক্ষণীয় হইয়াছিলেন। (সমুদ্র মন্থনে অমৃত উৎপন্ন হইয়াছিল। দেবগণ সেই অমৃত পান করিতেছিলেন, ইত্যবসরে রাহু দেবরূপ ধরিয়া অমৃত পান করিতে আরম্ভ করিয়াছিল। অমৃত রাহুর কণ্ঠদেশ পর্য্যন্ত প্রবেশ করিয়াছে, এরূপ সময়ে সূর্য্য ও চন্দ্র ঐ বিষয় প্রকাশ করিয়াছিলেন। বিষ্ণু সুদর্শনচক্র দ্বারা তৎক্ষণাৎ রাহুর মস্তক ছেদন করিয়া দিলেন। ছিন্ন মস্তক আকাশে উঠিয়া ভয়ানক শব্দ করিতে লাগিল। এই অবধি রাহুর মুখের সহিত সূর্য্য-চন্দ্রের চিরশত্রুত্ব নিবন্ধন রাহু মধ্যে মধ্যে সূর্য্য-চন্দ্রকে গ্রাস করিয়া থাকে—।

ততো বৈরবিনির্বন্ধঃ কৃতো রাহুমুখেনবৈ।
শাশ্বতশ্চন্দ্র সূর্য্যাভ্যাং গ্রসত্যদ্যাপি চৈব তৌ॥

আদি পর্ব্বণি ১৯ অধ্যায়ে

পিশুনতা দোষ যথা—

লোভোহস্যাস্তি পরেণ কিং পিশুনতা যদ্যস্তি কিং পাতকৈঃ।

ইত্যাদি।

যদি লোভ থাকে, শত্রুর আবশ্যক কি? যদি পিশুনতা থাকে, পাপের প্রয়োজন কি? ৩০

# কামকলা-তত্ত্ব।

"যৎকণ্ঠে গরলং বিরাজতি সদা মৌলৌচ
মন্দাকিনী,
যস্যাঙ্কে গিরিজাননং কটিতটে শার্দ্দূল-
চর্ম্মাম্বরম্।
যস্মা হি স্ফুরন্তি বিশ্বমখিলং পায়াৎ স বঃ
শঙ্করঃ
জম্বূবৎ জলবিন্দুবৎ জলজবৎ জম্বালবৎ
জালবৎ।"

যোগাধার মহাযোগী মহেশ্বরের পাদপদ্ম স্মরণ করিয়া, তৎকৃপায় তৎকথিত কামকলাতত্ত্ব—যতদূর সম্ভব প্রকাশযোগ্য—সংক্ষেপে বলিতেছি (১)। যোগী ও সাধক ব্যতীত অন্যের নিকট ইহা দুর্ব্বোধ্য এবং অপকাশ্য ও অতি গোপনীয়। শ্রীক্রমে বলিয়াছেন,—

"গোপনীয়ং হি প্রযত্নেন যদিচ্ছেদাত্মনো হিতং।"

যদি আপনার হিতকামনা থাকে, তবে অতি যত্নের সহিত ইহা গোপন রাখিবে।

যামলে বাক্য আছে—

"এতৎ কামকলা-ধ্যানং গুহ্যাৎ গুহ্যতমং
মহৎ।
নাশিষ্যায় প্রবক্তব্যং নাভক্তায় কদাচন।
এতৎ প্রকাশনং মাতৃকোটিমরণং পরম্।
দোষচিরাদ্ ভূমাপ্নোতি শত্রুবোক্ত বিধা-
লিপিভিঃ॥"

মূল তাৎপর্য্য—কামকলা ধ্যান গুহ্যাদপি গুহ্য। ইহা অশিষ্য বা অভক্তের নিকট কখনই বলিবে না,—বলিলে শীঘ্র মৃত্যুমুখে নিপতিত হইতে হয়।

আমি পর্য্যটন সময় দেখিয়াছি যে, পরমহংস ও যোগী সন্ন্যাসিগণ ভক্ত ও পূর্ণাভিষিক্ত উপযুক্ত সাধক ব্যতীত অন্যের নিকট কামকলার নাম মুখে আনেন না। আমিও কামকলা-বিষয়িণী গুহ্য তত্ত্বকথা প্রকাশ করিতে পারিলাম না। তাহা বলিতে হইলে যোগের আভ্যন্তরিণ অনুষ্ঠান প্রকাশ হইয়া পড়ে।

কামকলার স্বরূপ জানিয়া, কামকলা ধ্যান করা যোগী ও সাধকগণের পক্ষে একান্ত কর্ত্তব্য। কামকলাতত্ত্ব না জানিলে প্রকৃত যোগ হয় না। কামকলার স্বরূপ ও কামকলাতত্ত্ব যে যোগীর অজ্ঞাত, তিনি কখনই যোগী নহেন। এরূপ ব্যক্তি যোগী নামধারী ভেকধারী মাত্র। সাধনার সর্ব্বশ্রেষ্ঠ যোগসাধনা; যোগেরও সর্ব্বশ্রেষ্ঠ ধ্যান-ধারণা—কামকলা। এই কামকলা যোগী ও ভোগী সকলেরই গোপ্য ও

(১) সন ১৩০৮ সালের আষাঢ় মাসের হিন্দু-পত্রিকায় 'ব্রহ্মজ্ঞান' শীর্ষক প্রবন্ধে লিখিয়াছিলাম—"প্রত্যেক বার শ্বাস-প্রশ্বাসে 'হংস' উচ্চারিত হয়। হংসের কণ্ঠ ও নেত্র কামকলা।" এই কামকলাতত্ত্ব জানিবার জন্য পাঠকগণ আগ্রহ সহকারে আমাকে পত্র লিখিয়াছেন। সুশিক্ষিত ও বিজ্ঞ পাঠকগণের নিকট হইতে ৬৩ খানি পত্র পাইয়াছি; কিন্তু প্রত্যেক পত্রের উত্তরে কামকলাতত্ত্ব বর্ণন করিয়া বুঝাইয়া দেওয়া দুঃসাধ্য। এজন্য স্বতন্ত্ররূপে কামকলা-তত্ত্ব বর্ণন করিলাম। ঘটনা-চক্রনেমির অনবরত আবর্ত্তনে পড়িয়া এতদিন লিখিব লিখিব মনে করিয়াও লিখিতে পারি নাই। জিজ্ঞাসু পাঠকগণ দীর্ঘকাল বিলম্ব জন্য ত্রুটী ক্ষমা করিবেন।

সর্ব্বশ্রেষ্ঠ সাধনা। গুরু-পরম্পরাক্রমে ইহার তত্ত্ব অবগত হইতে পারা যায় এবং কামকলার ধ্যান দ্বারা ভবসংসার-বন্ধন দূর হয়। যেদিন সম্বন্ধে ভগবান বিষ্ণু কামকলা ধ্যান করিয়া স্বয়ং মোহিনীরূপ ধারণ করিতে সমর্থ হইয়াছিলেন এবং মহাদেবকেও বিমুগ্ধ করিয়াছিলেন। অভূতপূর্ব্ব মোহিনী মূর্ত্তি ধারণ করিবার ক্ষমতা লাভের আশায় কামকলা ধ্যান করিয়া কৃতকার্য্য হইয়াছিলেন এবং সুরাসুর সহিত জগদ্‌গুরু মহাযোগী মহেশ্বরকে বিমোহিত করিতে সক্ষম হইয়াছিলেন। শঙ্করাবতার মহামনা শঙ্করাচার্য্য আদ্যাশক্তির স্তব করিবার সময় তাহা বলিয়াছেন, যথা—"হরিস্ত্বমারাধ্য * * * পুরা নারী ভূত্বা, পুররিপুমপি ক্ষোভমনয়ৎ" ইত্যাদি। বাস্তবিক যে ভাগ্যবান সাধক গুরুর নিকট স্থূল-সূক্ষ্ম-ভেদ কামকলা অবগত হইতে পারেন, তিনিই যোগী, তিনিই সাধু, তিনিই সেবা এবং তিনিই সংসার-বন্ধন হইতে মুক্ত হইতে পারেন

মনুষ্য-দেহের গুহ্যদেশ হইতে অঙ্গুলি ঊর্দ্ধে ও লিঙ্গমূল হইতে দুই অঙ্গুলি নিম্নে মূলাধার পদ্ম আছে। এই মূলাধার পদ্মে কুণ্ডলিনী সার্দ্ধ তিন কুণ্ডলাকারে স্বয়ম্ভু-লিঙ্গ বেষ্টন করিয়া আছেন। দেব, মানব, অসুর, কুম্ভীর, কীটাদি সমস্ত প্রাণীর শরীরে কুণ্ডলিনী আছেন (* ২)। এই কুণ্ডলিনী শক্তিই কামকলারূপা হয়েন।

শ্রীক্রমে ব্যক্ত আছে—

"সাপি কুণ্ডলিনী শক্তিঃ কামকলাস্বরূপিণী।"

আগমকল্পক্রম-পঞ্চশাখাতে আছে যে,—

"অখিল-জন-জীব-কমলিনী বামেক্ষণা * * ।
সাধক-মন্ত্রভেদাৎ সা কালী, গৌরী ভদ্রপের্দং"

যিনি অখিল জীবের ষট্‌চক্রস্থিত কমলবনে বিহার করেন, সেই কুণ্ডলিনীই সূক্ষ্মরূপে কামকলা। এই ভগবতীই সাধকের মন্ত্রভেদে কালী, তারা, ত্রিপুরা, গৌরী প্রভৃতি নামে অভিহিতা।

কামকলার আকৃতি ত্রিবিন্দু। এই ত্রিবিন্দুর স্বরূপ এবং প্রকৃত অর্থ এখন ব্যক্ত করিতেছি।

"বিন্দু ত্রয়সমাযোগাৎ ত্রিবিন্দৌ ত্রিপুরা-
স্থিতা।
বিন্দুং সঙ্কল্পয়েদ্বক্ত্রং তস্যাধস্তাৎ কুচদ্বয়ং।
তদধঃ সপরার্দ্ধন্তু চিন্তয়েত্তদধো গতম্।
এবং কামকলা সাক্ষাদক্ষরব্রহ্মরূপিণী।"

(দক্ষিণামূর্ত্তি সংহিতা।)

অর্থাৎ বিন্দুত্রয়ে ত্রিপুরা দেবী অবস্থিতি করিতেছেন। ঊর্দ্ধস্থিত বিন্দুকে মুখ কল্পনা ও অধঃস্থিত বিন্দুদ্বয়কে স্তনদ্বয় কল্পনা করিতে হইবে। ইহার নিম্নে হ-কারার্দ্ধ চিন্তা করিবে। এই কামকলা সাক্ষাৎ অক্ষর-ব্রহ্মস্বরূপিণী।

(২০) এই কুণ্ডলিনীকে যত্ন পূর্ব্বক রক্ষা করিতে না পারিলে মানুষ মৃত্যুমুখে নিপতিত হয়। কুণ্ডলিনীই জীবন দ্বারা জীবরূপে, মনন দ্বারা মনরূপে, সংকল্পদ্বারা সংকল্পরূপে, বোধ দ্বারা বুদ্ধিরূপে, অহংভাব দ্বারা অহংকার রূপে দেহে অবস্থিতি করেন। কুণ্ডলিনীর দুই মুখ এবং পদ্মের মৃণাল তন্তুর শতাংশের একাংশ তুল্য অতি সূক্ষ্ম। উহার গতি অতিশয় দুর্লক্ষ্য। সদ্‌গুরুর উপদেশে এবং সাধকের সাধন-বল ব্যতীত কুণ্ডলিনী পরিজ্ঞাত হওয়া সুকঠিন।

ত্রিশিক্ (৩৯)। ইহার নম্রোমুখী ত্রিকোণ মুখস্বরূপ, নিম্নে শশী-সূর্য্যরূপ বিন্দু যুগল নয়নযুগল স্বরূপ কল্পনা করিতে হয়। নিম্নে যে হকারার্দ্ধ আছে, তাহা সর্ব্বশক্তিস্বরূপা পৃথিবী। কামকলা চরাচর জগতে জাগরূকা আছেন। কামকলাবিদ্যা চক্রাবলা স্বরূপিণী। যে পুণ্যবান ব্যক্তি কামকলার স্বরূপ বুঝিয়াছেন, তিনি মুক্তি লাভ করিতে পারেন এবং তিনিই যোগী, তিনিই দেবা।

যিনি বাহ্য ও অভ্যন্তর ভেদে কামকলা অবগত হইয়াছেন, তিনি "সংসার-বন্ধন হইতে মুক্তি লাভ করেন। এই আমি সত্য ও সমাচীনপথ বর্ণন করিলাম। ইহা অতি গুহ্য। শিষ্য ও ভক্ত ব্যতীত অন্য কাহারো নিকট কখনই প্রকাশ করিবেনা।

বৃহৎ শ্রীক্রমে আছে—

"বিন্দোরঙ্কুরভাবেন সর্ব্বদেবময়ঙ্কুরঃ।
বিন্দুতো কুটিলীভূয় বামাদীশানমাগতা॥
সা বামা শঙ্করাচ সা শিখা চিৎকলাপরা।
শক্যাশানগতা রেখা প্রত্যগাগ্নের মাত্রগা॥
জ্যেষ্ঠা সা পরমেশানি ত্রিপুরা পরমেশ্বরী।
বক্রীভূতা পুনর্ব্বামে প্রথমাঙ্কুরমাগতা॥
ইচ্ছা নাদ সমাযোগে রৌদ্রী শৃঙ্গারমাগতা।
পরব্রহ্মস্বরূপা সা ত্রিপুরা পরমেশ্বরী॥"

কামকলার বিন্দু তিনটীর মধ্যে কুণ্ডলিনী প্রাদুর্ভূতা। দক্ষিণস্থিত বিন্দু অঙ্কুরিত হইয়া ঈশানকোণস্থিত বিন্দু পর্য্যন্ত গমন করিলে একটী রেখা হইবে। ঐ রেখার নাম বামাশক্তি ও চিৎকলা। ঈশান কোণস্থিত বিন্দু হইতে ঐ রেখা বায়ুকোণস্থিত বিন্দু পর্য্যন্ত গমন করিবে। ঐ রেখার নাম জ্যেষ্ঠা শক্তি, ত্রিপুরা ও পরমেশ্বরী। বায়ুকোণ হইতে ঐ রেখা প্রথমোক্ত দক্ষিণদিকস্থিত বিন্দুতে গমন করিবে। ঐ রেখা ইচ্ছাশক্তি ও নাদ (৪০) এবং

---

(৩৯) এই শক্তিত্রয় প্রণবের জ্যোতিঃস্বরূপ এবং ইচ্ছা, ক্রিয়া ও জ্ঞানশক্তি ব্রাহ্মী, বৈষ্ণবী, মাহেশ্বরী নামে অভিহিতা হয়েন। যথা—

'ইচ্ছা ক্রিয়া তথা জ্ঞানং গৌরী ব্রাহ্মী তু বৈষ্ণবী।' (জ্ঞানং গৌরী শক্তিরিচ্ছা ব্রাহ্মী শক্তিঃ ক্রিয়া বৈষ্ণবী শক্তিরিতি ত্রিধা ত্রিপ্রকারা।)

(গোরক্ষ সংহিতা।)

ইচ্ছাশক্তি ব্রহ্মার সহিত সংযুক্ত হইয়া সাবিত্রী বা গায়ত্রী নামে অভিহিতা ও ক্রিয়াশক্তি বিষ্ণুর সহিত সংযুক্তা হইয়া বৈষ্ণবী এবং জ্ঞানশক্তি জ্ঞানযোগী মহাদেবের সহিত সংযুক্ত হইয়া কালী, দুর্গা প্রভৃতি নামে অভিহিতা হয়েন।

এই তিন প্রকার শক্তি মনুষ্য-শরীরের স্থান বিশেষে উর্দ্ধশক্তি, মধ্যশক্তি, অধঃশক্তি রূপে বিরাজিতা আছেন।

"উর্দ্ধশক্তির্ভবেৎ কণ্ঠঃ অধঃশক্তি র্ভবেদ্গুদঃ। মধ্যশক্তি র্ভবেন্নাভিঃ শক্ত্যাতীতং নিরঞ্জনং।"

মানবদেহের কণ্ঠদেশে বিশুদ্ধচক্রে উর্দ্ধশক্তি, নাভিমূলে মণিপুরচক্রে মধ্যশক্তি, গুহ্যদেশে মূলাধারে অধঃশক্তি বিরাজিত আছেন।

এই তিন প্রকার শক্তিকে বন্ধনত্রয় বলে। যথা—

উড্ডীয়মান বন্ধ, জালন্ধর বন্ধ, মূলবন্ধ।

(৪০) নাদ সম্বন্ধে যোগশাস্ত্রে কথিত আছে যে, সৃষ্টির পূর্ব্বে প্রকৃতি-পুরুষ মূর্ত্তিহীন কেবল এক জ্যোতি মাত্র ছিল। সেই সর্ব্বব্যাপক জ্যোতিঃ আত্মা অভেদভাবে নাদ-বিন্দুরূপে প্রকাশমান হয়েন। বিন্দুস্বরূপা। মানবের শিরোদেশে যে সহস্র-

এবং ত্রিবর্ণা, ত্রয়ী, ত্রিকোণা, পরমব্রহ্ম-স্বরূপা মহাত্রিপুরসুন্দরী।

প্রথমে বলিয়াছি যে, জীবের মূলাধা-রস্থিত কুণ্ডলিনীই কামকলারূপা। কাম-কলার স্থান কুণ্ডলিনীর ত্রয়ী, ত্রিরেখা ইত্যাদি নামে বলিয়া থাকেন। যথা—

"আধারে সর্ব্ব ভূতানাং স্ফুরন্তী বিদ্যুদাকৃতিঃ
শঙ্খাবর্ত্তক্রমাদ্দেবী সর্ব্বমাবৃত্য তিষ্ঠতি।
ত্রিগুণা সা ত্রিদোষা সা ত্রিবর্ণা সা ত্রয়ী চ সা।
ত্রিকোণা সা ত্রিমূর্ত্তিঃ সা ত্রিরেখা সা
বিলিখ্যতে।"

কুণ্ডলিনী ও কামকলায় আকৃতিগত বিভিন্নতা নাই এবং কামকলা ও কুল-কুণ্ডলিনী অভিন্ন—এক। কুণ্ডলিনী সার্দ্ধ তিন কুণ্ডলাকারে আছেন, তাহা সকলেই জানেন। কিন্তু তাহা সার্দ্ধ তিন বিন্দু।

"সার্দ্ধত্রিবিন্দুরূপা ভুজঙ্গী কুলকুণ্ডলী।
নির্গুণা নির্গুণা দেবী ব্রহ্মরূপা সনাতনী।
চৈতন্যরূপিণী দেবী সর্ব্বভূতপ্রকাশিনী।
আনন্দরূপিণী দেবী ব্রহ্মানন্দপ্রকাশিনী।"

(বামকেশ্বর তন্ত্র)

কুণ্ডলিনীর ত্রিবিন্দু কামকলা ও অর্দ্ধ-বিন্দু কামকলার নিম্নোক্ত ইকারার্দ্ধ। সুতরাং কামকলা ও কুণ্ডলিনী এক ও অভিন্ন এবং সারাৎসারা আদ্যাশক্তি ত্রিপুরা দেবী। কামকলা অতিগুহ্য ও সাধারণের নিকট অপ্রকাশ্য এবং প্রকৃতযোগী ও সাধনানন্দ-সন্দোহ সোপানে অধিষ্ঠিত সাধক ব্যতীত, অপরের ধারণা করা ও প্রকৃততত্ত্ব জ্ঞাত হওয়া সুকঠিন।

যোগসার ও কল্পদ্রুম প্রভৃতি গ্রন্থে কুণ্ডলিনীর ধ্যান, কবচ, স্তোত্রাদি আছে। পাঠকগণের অবগতির জন্য একটি ধ্যান বলিতেছি।

"ওঁ প্রসুপ্ত ভুজগাকারাং স্বয়ম্ভূলিঙ্গমাশ্রিতাং।
বিদ্যুৎকোটিপ্রভাং দেবীং বিচিত্র বস-
নান্বিতাং।
সুধাবিন্দুনোন্মাদাং সর্ব্বদা কারণপ্রিয়াং।"

(যোগসার।)

এইরূপ ধ্যানাদি পুঁথিতে পাওয়া যায়। কিন্তু কামকলার ধ্যানাদি গুরু-মুখ-গীত। উপযুক্ত গুরুর শ্রীমুখাৎ ব্যতীত কামকলার স্থূল ও সূক্ষ্ম ধ্যান এবং প্রকৃত তত্ত্ব কোন-মতেই পরিজ্ঞাত হওয়া যায় না।

যতদূর বলা হইল, ইহাতে বুঝা যায়, কামকলার আকৃতি ত্রিবিন্দু ও ত্রিকোণাকার এবং ইহাই অনাদি পরাশক্তি কুণ্ডলিনী ত্রিপুরাসুন্দরী। প্রকৃত যোগীর ধ্যান-ধারণা ঐ কামকলার যে যোগী কামকলা-তত্ত্ব অনবগত, তিনি যোগ-পাঠশালে হাতে-কলমী লিখিতেছেন মাত্র।

কামকলার বাহ্যাকৃতি বলিলাম এবং বাহ্যরূপ বর্ণন করিলাম; কিন্তু যোগীর করণীয় ধ্যান ধারণা এবং ক্রিয়ানুষ্ঠান প্রভৃতি গুহ্য বিষয় প্রকাশ করিতে পারি-লাম না; সাধারণের সমক্ষে প্রকাশ করিবার প্রথা নাই; বরং বিশেষরূপে অতি নিষেধই আছে। তত্ত্বের আভাষ একটু দিতেছি। এ পথের পথিকগণ অনায়াসে হৃদয়ঙ্গম করিতে পারিবেন; তদ্ভিন্ন অন্য কেহ ইহার মর্ম্ম অবধারণ করিতে পারিবেন না।

কামকলার ত্রিবিন্দুর নাম ত্রিপুর। মহাদেব ঐ ত্রিপুর বিজয় করিয়াছেন। এজন্য তাঁহার নাম ত্রিপুরবিজয়ী।

এই ব্রহ্মগ্রন্থি ভেদ করিতে পারিলে, সাধকের আহার ও মল অতি কম হয়। তাহার কখনও রোগ বা কৃশতা হইবে না; প্রত্যুত, শরীর কান্তি ও লাবণ্যবিশিষ্ট হইবে।

উপর্যুক্ত ত্রিচক্রস্থিত ত্রিকোণ মণ্ডলের নাম ত্রিপুর। যে যোগী লয়যোগ দ্বারা ঐ তিন চক্র ভেদ করিতে সমর্থ হন, তিনিও মহাযোগী মহেশ্বরের ন্যায় ত্রিপুর-বিজয়ী।

আমাদের নিত্যপূজা কিম্বা নৈমিত্তিক ও কাম্য—দুর্গোৎসবাদি পূজা করিতে হইলে অর্ঘ্য স্থাপন করিবার সময় ভূমিতে ত্রিকোণ মণ্ডল অঙ্কিত করিতে হয়। পুঁথিতে লেখা আছে "স্ববামে ত্রিকোণ মণ্ডলং কৃত্বা।" তদনুসারে পুরোহিত ও পূজক একটী ত্রিকোণ করিলেন; কিন্তু স্ত্রী-দেবতার পূজার্থে ত্রিকোণ মণ্ডলের কোণ নিম্নদিকে হইবে, পুং-দেবতার পূজার্থে কোণ ঊর্দ্ধদিকে হইবে; দুঃখের বিষয়, ইহা অনেকেই করেন না, বা জানেন না দেখিয়াছি।

স্থাপনের ঐ ত্রিকোণ, দেহস্থিত তিনচক্রে পূর্ব্বকথিত ত্রিকোণ ও কামকলার ত্রিকোণ—এই তিন প্রকার ত্রিকোণের একই অর্থ; কিন্তু প্রকৃত অর্থ, উদ্দেশ্য ও গূঢ়তত্ত্ব প্রকৃত যোগী ভিন্ন অন্যের অজ্ঞাত।

কামকলা বা ত্রিবিন্দু-ত্রিকোণ বিষয়ে যাহা যথাসম্ভব প্রকাশযোগ্য, তাহা বলিয়া নিরস্ত হইলাম। ত্রিবিন্দু বা ত্রিকোণ-রূপিণী কামকলা অথবা ত্র্যক্ষর বা ত্রিকোণ লইয়া যোগীরা কি করেন এবং কিরূপেই বা সাধন করেন, তাহার কিছুই প্রকাশ করিবার উপায় নাই। উপযুক্ত ক্ষেত্র ব্যতীত বীজবপন যেমন বৃথা ও অনর্থক পণ্ডশ্রম মাত্র; সেইরূপ উপযুক্ত অধিকারী ব্যতীত সাধারণের নিকট প্রকাশ করিতে শাস্ত্রে এবং গুরুদেবদিগের একান্ত নিষেধ আছে।

আজ কাল যোগীর অভাব নাই। কিন্তু যাঁহারা ভাগ্যবলে যথার্থ যোগীর নিকট যোগোপদেশ প্রাপ্ত হইয়াছেন এবং যাঁহারা প্রকৃত যোগী, তাঁহারা সোমকলার প্রকৃততত্ত্ব সূক্ষ্মধ্যানাদি ও কামকলা লইয়া কিরূপ সাধন করিতে হয়, তৎসমস্তই অবগত আছেন। আসল কথা, কামকলা এক প্রকার লয়-যোগ।

পরিশেষে বক্তব্য এই যে, যোগ প্রধানতঃ দশ প্রকার। যোগের গুরু মহাযোগী মহেশ্বরের পঞ্চমুখ। ঐ পঞ্চমুখের নাম আম্নায়। কারণ, মহাদেবের মুখকে আম্নায় কহে। পঞ্চমুখের নাম—তৎপুরুষ, অঘোর, সদ্যোজাত, বামদেব, ঈশান। এইমুখ হইতে দশ প্রকার যোগ প্রকাশ করিয়াছেন। যে আম্নায় যে দিকে, এবং যে আম্নায় হইতে যে যে যোগ ব্যক্ত করিয়াছেন, তাহা বলিতেছি।

"মন্ত্রযোগাদিমন্ত্রা দেবি পূর্ব্বমুখে মহোদিতা।
প্রেমভক্তি দশাদিভিঃ দক্ষিণে প্রকটীকৃতং।
ধ্যান পূজা দান যজ্ঞ জপ হোমাত্মিকা ক্রিয়া।
ক্রিয়াযুক্তিরিয়ং দেবি পশ্চিমায় ঈরিতা।
জ্ঞানোপদেশ বিধিশ্চ কথিতশ্চ তথোত্তরে।
বিবক্ষং লয়াসং দেবি ঊর্দ্ধায়ে উদীরিতং।

সাধনকালীন মনে অব্যক্ত অভূতপূর্ব্ব পরমানন্দ উপভোগ হয়।—(ইহা পরীক্ষিত সত্য।)